একটা লজ্জার কথা প্রত্যেক ভারত-সন্তানেরই মনে আসিবে। স্যুইট্‌সার্ল্যাণ্ডের লোক-সংখ্যা মাত্র চল্লিশ লাখ। অর্থাৎ ভারতের যে-কোনো তিন জেলায় গোটা স্যুইস জাতি বাস করিতেছে, এইরূপ বুঝিতে হইবে। আর সেই স্যুইস জাতির নিকট—বিশাল—পুরোপুরি একশগুণ বিশাল—ভারত-সমাজ সাগ্‌রেতি করিতে বাধ্য !

ভারতে আমরা শিক্ষাপ্রচারক পেষ্টালোট্‌সির ( ১৭৪৬-১ ২৫ ) মতামত আলোচনা করিয়া থাকি। তিনি জগৎপ্রসিদ্ধ, সন্দেহ নাই। জুরিখে তাঁহার জন্ম। স্যুইট্‌সার্ল্যাণ্ডের আর এক মনীষী জগৎ-প্রসিদ্ধ হইয়াছেন। তাঁহার নাম রুসো। ১৭১২ খৃষ্টাব্দে জেনেহ্বায় তাঁহার জন্ম হইয়াছিল। রুসোর "এমিল" গ্রন্থ শিক্ষাক্ষেত্রে প্রকৃতি-পূজা প্রবর্ত্তিত করিয়াছে। পেষ্টালোট্‌সি রুসোপন্থী রূপেই শিক্ষার আসরে সম্মান পাইয়া আসিতেছেন। ফরাসী সাহিত্যে ও জীবনে—সমগ্র ইয়োরোপীয় চিন্তাধারায়ই রুসোর প্রভাব বিপুল আকার ধারণ করিয়াছিল।

## স্যুইস আল্পসের প্রাকৃতিক গৌরব

( ১ )

ভারতে বসিয়া আমরা মনে করি যে স্যুইট্‌সার্ল্যাণ্ডের শহরগুলা সবই উঁচু উঁচু পাহাড়ের ডগায় অথবা উপত্যকায় অবস্থিত। এই ধারণা ভুল। নামজাদা স্যুইস শহরের কোন-টাই ১৮০০ ফিট পার হয় না।

জুরিখ মাত্র ১৪০০ ফিট উঁচু। সুইট্‌সার্ল্যাণ্ডের দক্ষিণ-পশ্চিম কোণের জেনেহ্বা শহরের অবস্থান ইহার চেয়েও নীচু। বাজেল শহর জার্ম্মাণি, সুইট্‌সার্ল্যাণ্ড এবং ফ্রান্সের সীমানায় অবস্থিত। শিল্প-বাণিজ্যে এই শহর জুরিখেরই সমান। শিক্ষা-সাহিত্য ইত্যাদির তরফ হইতে অনেকে বাজেলকে জুরিখের চেয়ে বড় মনে করে। সুইট্‌সার্ল্যাণ্ডের সর্ব্বপুরাতন বিশ্ব-বিদ্যালয় বাজেল শহরেই গড়িয়া উঠিয়াছে। সে প্রায় চার পাঁচশ' বৎসরের কথা। বাজেল মাত্র ৮০০ ফিট উঁচু।

সুইট্‌সার্ল্যাণ্ডের বাহিরে আর যে কয়টা সুইস শহরের নাম সুপরিচিত, তাহার ভিতর লুৎসার্ণ প্রায় ১৫০০ ফিট উঁচু। লুৎসার্ণ জার্ম্মাণ সুইট্‌সার্ল্যাণ্ডের এক বড় কেন্দ্র। লোজানের নাম শিক্ষা-সাহিত্যের আসরে কথঞ্চিৎ পরিচিত। ফরাসী সভ্যতার এক খুঁটা রূপে লোজান সর্ব্বত্র প্রসিদ্ধ। এই শহরে একটা বিশ্ববিদ্যালয় আছে। এই কারণেও জগতে ইহার নাম রটিয়াছে। লোজান প্রায় ১৭০০ ফিট উঁচু।

সুইস যুক্তরাষ্ট্রের ফেডারল দরবার বসে ব্যর্ণ শহরে। এই নগর জুরিখ, বাজেল, লুৎসার্ণের মতনই জার্ম্মাণ-সুইস কেন্দ্র। ব্যর্ণের নাম পাঠশালার ভূগোল-ছাত্রেরাও মুখস্থ করিয়া থাকে। এই শহরটা উচ্চতায় লোজানের কিছু বেশী। অর্থাৎ হিমালয়ের শহরগুলার তুলনায় নামজাদা সুইস শহরগুলা সবই নেহাৎ নীচু। শিমলা, নৈনিতাল, আলমোড়া, দার্জ্জিলিঙ এবং এমন কি, টিণ্ডারিয়া, এই সব শহরের সঙ্গে

কোনো প্রসিদ্ধ সুইস শহরই উচ্চতা হিসাবে টক্কর দিতে পারে না।

( ২ )

আল্পস্ পাহাড়ের দেশগুলা সম্বন্ধে ভারতবাসীর জ্ঞান বিশেষ স্পষ্ট নয়। একটা কথা মনে পড়িতেছে। কি সুইট্‌সার্ল্যাণ্ড, কি টিরোল—তুই প্রদেশই বহুসংখ্যক হ্রদে ভরা। হ্রদগুলা সাগর বিশেষ। এই পাহাড়ী সাগর গোটা আল্পস্ জনপদের প্রাকৃতিক বিশেষত্ব। অধিকন্তু এক দিকে হ্রদগুলার কিনারা চাষ-আবাদ, পশু-পালন এবং বস্তি-কায়েমের সুযোগ দিয়াছে। অপর দিকে দেশটা নীল জল এবং নীল আকাশের প্রভাবে সৌন্দর্য্যের খনিতে পরিণত হইয়াছে।

জুরিখের হ্রদ ছাড়িয়া দক্ষিণে যাইতে না যাইতেই রেলে ফিয়ারহ্বাল্ডষ্ট্যেটার হ্রদ ( বা চার জেলার সাগর ) পাওয়া গেল। হ্রদের কিনারার কুঁড়েগুলা ছবিতে আঁকা দৃশ্যের মতন দেখাইতেছে। শাফহাউজেন হইতে সুরু করিয়া রেলপথের তুই ধারে দেখিতেছি লাল টালির রঙিন ছাদওয়ালা, কাঠের দেওয়াল-যুক্ত, শান-বাঁধান ঘর। সাগরের ঘাটে ঘাটে নাওয়া, মাছ-ধরার ব্যবস্থা আছে। ষ্টীমারে নৌকায় যাতায়াতের আয়োজনও দেখিতেছি। আকাশে মেঘ নাই। মাঠগুলা বরফে ভরা। তরুহীন, বরফ-ঢাকা, সাদা পাহাড়-চূড়াগুলা হ্রদের তুই কিনারায় খাঁড়া হাতে করিয়া যেন আকাশের সঙ্গে লড়িতেছে।

## হ্বিলহেল্ম টেলের বাস্তুভিটা

পথে পড়িল উরি, শুইট্‌স্ ইত্যাদি পল্লী-সন্নিহিত অঞ্চল। এই জনপদ জার্ম্মাণ নাট্যকার শিলার-বিবৃত বীর হ্বিল্‌হেল্ম টেলের কর্ম্মক্ষেত্র। একজন সহযাত্রী বলিতেছেন ঃ—"টেল নামক কোনো সুইস ছিল কি না সন্দেহ। গল্পটা একটা কাহিনী মাত্র। কিন্তু ত্রয়োদশ শতাব্দীতে অষ্ট্রিয়ার অত্যাচার হইতে আত্মরক্ষা করিবার জন্য এই জনপদের তিন জেলার চাষী-মেষপালকেরা যে লড়াই চালাইয়াছিল, সেই বিষয়ে কোন সন্দেহ নাই।"

সেই ঘটনাই সুইস স্বরাজের এবং সুইস স্বাধীনতার সূত্রপাত করিয়াছে। তখন হইতে আজ পর্য্যন্ত কোনো দিন সুইট্‌-সার্ল্যাণ্ডের লোকেরা অপর কোনো জাতির অধীনতা স্বীকার করে নাই। বরং উরি, শুইট্‌স্ এবং উন্টারহ্বাল্‌ডেন এই তিন পল্লীকে কেন্দ্র করিয়া আল্পস্ পাহাড়ের ভিন্ন ভিন্ন অঞ্চলের লোকেরা বাইশটা সুইস কাণ্টন বা জেলা গড়িয়া তুলিয়াছে। হ্বিল্‌হেল্ম টেলের "বাস্তুভিটা" এই অঞ্চলের ফিয়ারহ্বাল্ডষ্ট্যেটার হ্রদকে সুইস সমাজে এবং পর্য্যটক মহলেও প্রসিদ্ধ করিয়া রাখিয়াছে। রেলে বসিয়াও হ্রদের এবং পাহাড়ের অপূর্ব্ব শোভা উপলব্ধি করিতেছি।




হোটেল হেলভেট্সিয়া—কাষ্টাগ্নোলা

## টেসিন বা ইতালিয়ান-সুইট্‌সার্ল্যাণ্ড

( ১ )

বরাবর দক্ষিণ দিকে চলিতেছি। পাহাড়ী রেলপথ। পাহাড়ে গাছ-গাছড়ার আওতা বেশী নাই। সুড়ঙ্গ ফুঁড়িয়া যাইতেছি—কতগুলা তাহার হিসাব নাই। একটা সুড়ঙ্গ পার হইতে লাগিল পনর মিনিট। গাড়ী চলিতেছিল পুরা দমে। গোটহার্ড পাহাড়ের সুড়ঙ্গ নামে এইটা জগতে প্রসিদ্ধ।

গোটহার্ড ছিল পুরানা আমলে উত্তর-ইতালীয় নবাব-জমিদারদের সীমানা। এই জমিদারদের সঙ্গে সুইস চাষীরা অনেক লড়িয়াছে। শেষ পর্য্যন্ত ঊনবিংশ শতাব্দীতে একটা জেলা ইতালীর খপ্পর ছাড়াইয়া সুইস কাণ্টনগুলার সামিল হইয়াছে। এই জেলার অধিকাংশ লোক আজও ইতালীয় ভাষায় কথা বলে। সভ্যতা, রীতি-নীতি, কুসংস্কার, চালচলন সবই এখানে ইতালীয়ান্। জেলাটার নাম টেসি্ন ( জার্ম্মাণে ), তেস্তাঁ ( ফরাসীতে ), তিচিনো ( ইতালিয়ানে )।

গোটহার্ড পর্য্যন্ত রেলপথ ক্রমে উঁচাইয়া চলিতেছিল। এইবার নামিতে লাগিল। এঞ্জিন চলিতেছে তড়িতের জোরে। সুইটসার্ল্যাণ্ডে শীঘ্রই সর্ব্বত্র বাষ্পের ঠাঁইয়ে তড়িৎ নিজ প্রভাব বিস্তার করিবে। বেলিন্‌ৎসোনা শহরে গাড়ী একদম যেন সমতল ভূঁয়ে আসিয়া ঠেকিল বোধ হইতেছে। এই শহর টেসিন জেলার শাসন-কেন্দ্র। কারখানার ধুমধাম কিছু কিছু দেখিতেছি। গাড়ীতে বসিয়া যে সকল বাড়ী ঘর দেখিতেছি, তাহার বিজ্ঞাপনে

জার্ম্মাণ বা ফরাসী ভাষার রেওয়াজ দেখিতেছি না। লোক-জনের কথাবার্ত্তায় শুনিতেছি অপরিচিত আওয়াজ। বুঝিলাম, ইতালীয়-স্বুইস মণ্ডলে আসিয়া পড়িয়াছি।

( ২ )

টেসিন কাণ্টনের চাষ-আবাদে লক্ষ্য করিতেছি নয়া নয়া দৃশ্য। বরফের প্রভাব এ অঞ্চলে নাই। জুরিখে ছিল শীত। এখানে গরম। দুই ধারের ক্ষেতে আঙুরের চাষের জন্য মাচাঙ দেখিতেছি। ফসল কাটা হইয়া গিয়াছে। পাহাড়ের গায়ে গায়ে অথবা সমতল মাঠেই সারি-সারি মাচাঙ-শ্রেণী এক অভিনব সমাজের পরিচয় দিতেছে।

একদম হ্রদের কিনারায় আসিয়া পৌঁছিলাম। নগরের নাম লোকার্ণো। মাত্র সাত শ ফিট উঁচু। নবেম্বর মাসের মাঝামাঝি। অথচ শীত একপ্রকার নাই বলিলেই চলে। স্বুইট্‌-সার্ল্যাণ্ডে শীতকালেও গরম! এ কথা বিশ্বাস করা সম্ভব কি? বস্তুতঃ লোকার্ণোর মতন দক্ষিণ-স্বুইট্‌সার্ল্যাণ্ডের ইতালীয় শহর-গুলা নরম শীতের জন্যই বিখ্যাত। ইংল্যাণ্ড, ফ্রান্স, জার্ম্মাণি অর্থাৎ উত্তর-ইয়োরোপের যে সব নরনারী কড়া শীত সহ্য করিতে অপারগ, তাহারা লোকার্ণোর মত স্বুইস আড্ডায় বস্তি গাড়ে। এই হিসাবে লুগানো শহর টুরিষ্ট মহলে এবং স্বাস্থ্যা-ন্বেষী মহলেও নামজাদা।

পাহাড়ের গায়ে স্তরে-স্তরে হোটেল এবং "পাংসিওন"গুলা উঠিয়াছে। স্বুইট্‌সার্ল্যাণ্ডের ধাপে-ধাপে-সিঁড়িকাটা শহর-

বিন্যাসের নমুনায়ই সিমলা-দার্জ্জিলিঙের নগর-গঠন সাধিত হইয়াছে বুঝিতে হইবে।. বাড়ীগুলার বাগানে-বাগানে ফুল ফুটিয়াছে। সন্ধ্যাকালে বেড়াইতে বাহির হইয়া দেখি, প্রত্যেক রাস্তায়ই জুঁই গোলাপ চামেলীর গন্ধই যেন পাইতেছি। গাছে গাছে কমলা লেবু দেখিতেছি। কলা গাছও বিরাজমান,—যদিও সেগুলা বেঁটে। হ্রদের নীল জলে দু'একটা নৌকা চলাফেরা করিতেছে। আকাশে চাঁদ উঠ'উঠ'। লাগো দি মাজ্যরে নামক আধা-ইতালীয় আধা-সুইস হ্রদের সৌন্দর্য্যকাহিনী ইয়োরোপের বালক-বালিকারা ঠাকুরমার ঝুলিতেই পাইয়া থাকে।

শেষ পর্য্যন্ত লুগানোয় আসিয়া আড্ডা গাড়া গেল। এই শহরের লাগাও, লুগানো হ্রদের অপর পারে মোণ্টেব্রে পাহাড়ের জানুর উপর, কাষ্টাঞোলা পল্লী অবস্থিত। "হোটেল হেল্‌-হ্বেট্‌সিয়া"র বারান্দায় রোদ পোহাইতে পোহাইতে ওপারের সাল্‌হ্বাটোরে পাহাড়ের বিরাট বপু দেখিতেছি।

## সুইস সমাজে ভাষা-সমস্যা

### ( ১ )

ভারতে আমরা শুনিয়াছি যে, সুইস নর-নারীরা প্রত্যেকে তিন-তিনটা ভাষায় ওস্তাদ। জুরিখের একজন বাস্তুশিল্পী-এঞ্জিনিয়ারের পত্নী বলিতেছেন ঃ—"কথাটা কাগজে-কলমে ঠিক। ইস্কুলে আমরা ফরাসী, জার্ম্মাণ এবং ইতালিয়ান্‌ এই তিনটাই শিখিতে বাধ্য। বাস্তবিক পক্ষে কিন্তু নিজ মাতৃ-ভাষা

ছাড়া অপর দুইটা আমাদের দখলে আসে না।" ইনি নিজে জার্ম্মাণ-ভাষী পিতামাতার কন্যা। ফরাসী জানেন কিছু কিছু,—ইতালিয়ান্ একদম না।

ফরাসী-স্যুইট্‌সার্ল্যাণ্ডের এক নগরের নাম ফ্রাইবুর। এইখানে একটা বিশ্ববিদ্যালয় আছে। ক্যাথলিক পাদ্রীদের প্রভাব এই পাঠশালার এক বিশেষত্ব। এই বিশ্ববিদ্যালয়ের এক অধ্যাপকের পত্নী শীত কাটাইতে আসিয়াছেন ইতালিয়ান্ স্যুইট্‌সার্ল্যাণ্ডে। তিনি বলিতেছেন:—"জার্ম্মাণ শিখিবার জন্য পাঠশালায় ত ব্যবস্থা ছিলই। অধিকন্তু পরে ভিয়েনা শহরের নিকটবর্ত্তী এক অতি প্রসিদ্ধ অষ্ট্রিয়ান্ বালিকা-বিদ্যালয়ে গিয়া জার্ম্মাণ শিখিয়া আসিয়াছি।" তথাপি তাঁহার সঙ্গে জার্ম্মাণে কথা বলিয়া জবাব পাইতেছি ফরাসীতে!

( ২ )

"হোটেল হেল্‌ভেৎসিয়া"র আশে পাশে যে দু-চার ঘর স্যুইস বাসিন্দা দেখিতেছি—তাহারা সকলেই ইতালিয়ান্। কাষ্টাঞোলা, কাসারাতে, রুভিগ্‌লিয়ানা ইত্যাদি সকল পল্লীই ইতালিয়ান্। এখানে রাস্তায় ঘাটে যে সব গাড়োয়ান, মজুর, চাষী, কুলী ইত্যাদির সঙ্গে দেখা হয় তাহারা ফরাসীও বুঝে না জার্ম্মাণও বুঝে না।

পাঠশালার ছাত্রছাত্রীর পাল প্রায়ই চোখে পড়ে। তাহারা দেখা হইলেই "বোন্‌ জ্যর্ন", "বোনা সেরা" ইত্যাদি বলিয়া

সম্ভাষণ করে। ইতালিয়ান্‌ ভাষায় দিনের বেলায় ও সন্ধ্যা-বেলায় এইরূপই সম্ভাষণ-রীতি।

বাজেল শহরের "শ্বোআইট্‌সার ব্যাঙ্ক্‌-ফারাইন্‌" নামক প্রসিদ্ধ সুইস্‌ ব্যাঙ্কের কর্ম্মচারীর সঙ্গে আলাপ হইল। তিনি ইতালিয়ান্‌ জানেন না। উচ্চশিক্ষিত শিক্ষক-শিক্ষয়িত্রী, ব্যবসাদার, চিকিৎসক ইত্যাদি শ্রেণীর লোকেরা অনেকেই জার্ম্মাণ এবং ফরাসী দুই-ই জানে। ইতালিয়ান্‌-জানা সুইস্‌ গুন্‌তিতে বোধ হয় খুবই কম।

( ৩ )

এই সব দেখিয়া শুনিয়া মনে হইতেছে যে, উচ্চশিক্ষিত সুইস্‌রা উচ্চশিক্ষিত ভারতবাসীদের চেয়ে ভাষা হিসাবে উন্নত নয়। আমরা নিজ মাতৃ-ভাষা ছাড়া একটা দ্বিতীয় ভাষা ( বর্ত্তমানে ইংরেজি ) ইস্তামাল করিতে অভ্যস্ত। এই ধরণেই ফরাসী-সুইস্‌রাও জার্ম্মাণ শিখে দ্বিতীয়-ভাষা-স্বরূপ। আর জার্ম্মাণ-সুইস্‌দের পক্ষে ফরাসীও দ্বিতীয় ভাষা। ইতালীয়-সুইস্‌রা হয় ফরাসী না হয় জার্ম্মাণ শিখে। কিন্তু একটা তৃতীয় ভাষা উচ্চশিক্ষিত সুইস্‌দেরও দখলে নাই। নিম্ন-শিক্ষিতদের পক্ষে এমন কি একটা দ্বিতীয় ভাষাও অনেক সময়ে বিরল।

একটা তৃতীয় ভাষায় ওস্তাদ হওয়া সোজা কথা নয়। সুইট্‌-সার্ল্যাণ্ডের মতন একটা ছোট দেশেও আইনের জোরে তিনটা ভাষাকে প্রত্যেক নরনারীর সমান দখলে রাখিবার ব্যবস্থা করা সম্ভবপর হয় নাই।

প্রত্যেক দেশেই দু-চার-দশ জন লোক বিদেশী ব্যবসার জন্য, পররাষ্ট্রনীতির কারবার সামলাইবার জন্য, উচ্চতম জ্ঞান-বিজ্ঞানে গবেষণা চালাইবার জন্য তিন চারটা ভাষা আয়ত্ত করিয়া থাকে। কিন্তু তাহারাও অধিকাংশ স্থলেই মাতৃভাষা এবং একটা দ্বিতীয় ভাষাই আটপৌরে কাজ চালাইবার জন্য ব্যবহার করিতে অভ্যস্ত।

সুইট্‌সার্ল্যাণ্ডের হোটেল-ওয়ালারা প্রত্যেকেই চার-পাঁচটা ভাষায় কথা বলিতে পারে। স্বদেশী ভাষা তিনটা ছাড়া ইংরেজীতে দখল না থাকিলে তাহাদের কাজ চলে না। সুইস্-সমাজে হোটেল চালানো এক অতি বড় ব্যবসা। এই ব্যবসায় পাকা হইয়া উঠিবার জন্য যুবারা হোটেল-বিদ্যালয়ে তিন-চার বৎসর কাটাইয়া থাকে। এই বরণের পাঠশালায় অন্যান্য বিষয়ের সঙ্গে ভাষার দিকে নজর দেওয়া হয় খুব বেশী।

## সুইস্ দেশের স্বাস্থ্যনিবাস

### ( ১ )

সুইস আল্পস্ স্বাস্থ্যের খনিবিশেষ। সুইট্‌সার্ল্যাণ্ডের প্রত্যেক পল্লীই স্বাস্থ্য-নিকেতন। কি হ্রদের কিনারায়, কি পাহাড়ের কোলে, কি বনের ফাঁকে-ফাঁকে, কি পর্ব্বতচূড়ায় সর্ব্বত্রই দেশীবিদেশী লোকের ভিড়। তাহারা হয় রোগ-চিকিৎসার জন্য, না হয় ব্যারাম সারিবার পর জলবায়ু পরিবর্ত্তনের জন্য সুইস-উপত্যকায় “অতিথি” হয়।

কাজেই "সানাটোরিয়ুম", আরোগ্যশালা, হাসপাতাল, পান্থ-নিবাস, "গাষ্টহোফ্" ( অতিথি-শালা, ) "পাঁসিয়", হোটেল ইত্যাদির সংখ্যা হাজার-হাজার। যার যেমন পয়সার জোর সে তেমন বসবাসের আড্ডা ঢুঁড়িয়া থাকে।

সাঙ্ক্ট্ মোরিটস্, ডাহেবাস্, আরোজা ইত্যাদি পল্লী বা শহর উঁচু পাহাড়ের ডগায় বা "তালে" ( অর্থাৎ উপত্যকায় ) অবস্থিত। শীতকালের বাঘা শীতের সময় এখানকার বায়ু খটখটে শুক্না। চারিদিক্ বরফে সাদা। আবার জুন জুলাই আগষ্ট মাসের প্রচণ্ড গরমের সময় এই সকল জনপদই আরাম-দায়ক ঠাণ্ডা। এই কারণে এই দুই ঋতুতে সাঙ্ক্ট্ মোরিটস ইত্যাদি নগর স্বাস্থ্যান্বেষীদের মক্কায় পরিণত হয়।

গ্রীষ্মের পূর্ব্বে বসন্ত এবং কড়া শীতের পূর্ব্বে শরৎ বা হেমন্ত ইয়োরামেরিকার ঋতু-বিধান। এই দুই ঋতুতে আরাম-ভোগ করিতে হইলে লোকেরা আসে লুগানো, লোকার্ণো মঁত্র্যো ইত্যাদি শহরের "কুরর্ট্" বা স্বাস্থ্য-নিকেতনে। এই সকল শহর ইতালীয় ও ফরাসী সুইট্সার্ল্যাণ্ডের হোটেল-কেন্দ্র।

( ২ )

"কুরর্ট্" বা স্বাস্থ্যজনপদগুলা সুইট্সার্ল্যাণ্ডের হোটেল-পাঁসিয়-কেন্দ্র সন্দেহ নাই। সঙ্গে সঙ্গে চিকিৎসালয়, হাস-পাতাল, "আরহোলুংস্-হাইম" বা আরোগ্যশালা ইত্যাদির কেন্দ্র-হিসাবেও এই সব পল্লীনগর সুইস নরনারীর ব্যবসাস্থল।

সুতরাং রেল-কোম্পানীও এই সকল কেন্দ্রে পয়সা রোজগারের পথ ঢুঁড়িয়া পায় বহুৎ।

নেহাৎ যাহারা মরণাপন্ন রোগী তাহারা "সানাটোরিয়ুমে" শয্যাগত থাকে। কিন্তু আর সকল লোক চব্বিশ ঘণ্টা নানা-প্রকার খেলা ধূলা এবং আমোদপ্রমোদের সুযোগ পায়। শীত-কালে বরফের উপর নাচাকুদা দৌড়লাফ করার জন্য গণ্ডা-গণ্ডা খেলা আবিষ্কৃত হইয়াছে। "স্কি" চালানো এক প্রকার মারাত্মক আমোদজনক খেলা। এই খেলা ইয়োরামেরিকার বহু দূরদেশ হইতে নরনারীদিগকে ডাহ্বোস ইত্যাদি কেন্দ্রে টানিয়া আনে।

অন্যান্য ঋতুর জন্যও সময়োপযোগী সকল প্রকার স্বাস্থ্য-কর খেলার আয়োজন সুইট্সার্ল্যাণ্ডের সর্ব্বত্রই আছে। টেনিস্ গল্ফ্ ফুটবল ইত্যাদির ত কথাই নাই। তাহার উপর হ্রদে নৌকা বাওয়া, আর পাহাড়ে, বনে, জঙ্গলে শিকার করা ত আছেই। ঘরে বসিয়া থাকিবার জন্য কেহই "কুরর্টে" আসে না।

( ৩ )

খেলা-ধূলায় যোগ দেওয়া পয়সা-সাপেক্ষ। বিশেষতঃ প্রত্যেক খেলার অনুরূপ পোষাক দরকার। তাহার জন্যও অনেক খরচ করিতে হয়। কাজেই একমাত্র পয়সাওয়ালা লোকেরাই "স্বাস্থ্যান্বেষণের" জন্য সুইট্সার্ল্যাণ্ডের হোটেলে-পাঁসিয়নে অতিথি হইয়া থাকে।

বর্ত্তমান যুগে শক্তি ও স্বাস্থ্যের উন্নতির জন্য নানাপ্রকার অনুষ্ঠান-প্রতিষ্ঠান উদ্ভাবিত হইয়াছে। কিন্তু ট্যাঁকে টাকা না থাকিলে রোগীর পক্ষে চিকিৎসা চালানো সম্ভব নয়, অথবা সুস্থ সবল হইবার জন্য খোলা মাঠে নানাপ্রকার দৌড়-ধাপের ব্যবস্থায় ভিড়িয়া যাওয়াও সাজে না।

আজকালকার বাজার-দর দুনিয়ার সর্ব্বত্রই চড়া। সুইট্‌-সার্ল্যাণ্ডে ত বটেই। সর্ব্বাপেক্ষা শস্তা হোটেলে কিম্বা পাঁসিয়নে বসবাস করিতে হইলে কোনো সুইস্‌ "কুরর্টে" ভারতীয় ৭৲ টাকার কমে রোজ চলে না। জন প্রতি ঘর-ভাড়া, এবং তিন-বেলা খাওয়ার খরচ ধরা হইল। মামুলি কাপড়-চোপড় ধোলাইও ইহার সামিল। খেলিতে যাওয়া, বেড়াইতে যাওয়া, গান শুনিতে যাওয়া অথবা নৌকায়, ষ্টীমারে, অটোমোবিলে প্রাকৃতিক দৃশ্য দেখিতে যাওয়া ইত্যাদি সবই আলাদা খরচের অন্তর্গত। তাহার উপর, যদি ডাক্তার ডাকিয়া ওষুধ-পথ্য করিতে হয় সে কথা স্বতন্ত্র। তবে কোনো শহরে পৌঁছিয়া এই ধরণের একটা শস্তা হোটেল ঢুঁড়িয়া বাহির করিতেও গলদ্‌ঘর্ম্ম হইতে হয়। গরীবের জন্য ব্যবস্থা দুনিয়ার কুত্রাপি নাই। এই জন্যই "বোলশেহ্বিজম্‌" দেখা দিয়াছে।

প্রত্যেক "কুরর্টে"ই ছেলে-পুলেদের জন্য ইস্কুল আছে। "অতিথিরা" স্বাস্থ্যান্বেষী হইয়া আসিলে এই সকল বিদ্যাপীঠে সন্তান-সন্ততিদিগকে পাঠাইয়া নিশ্চিন্ত থাকিতে পারে।

## ভারতের স্বাস্থ্য-তীর্থ

### ( ১ )

সুইস্‌ নর-নারী সকল তরফ হইতেই তাহাদের পাহাড়, বন, হ্রদ, উপত্যকাগুলাকে মানব-জীবনের শক্তি, স্বাস্থ্য, আনন্দ ও সৌন্দর্য্যের সেবায় লাগাইতে পারিয়াছে। ভারতে পাহাড়ের অভাব আছে কি? স্বাস্থ্যকর বন, উপবন, সাগর, দরিয়ার অভাব আছে কি? কিন্তু আমরা কোথায়ও এখন পর্য্যন্ত খাঁটি "কুরর্ট" নামক শক্তি-স্বাস্থ্যের জনপদ গড়িয়া তুলিতে পারি নাই।

ইংরেজরা ভারতীয় পাহাড়গুলাকে নিজ দরকার মাফিক নিজ স্বাস্থ্য-বিলাস ও আমোদ-প্রমোদের কেন্দ্ররূপে তৈয়ারী করিয়া লইয়াছে। সেই সকল কেন্দ্রে পয়সাওয়ালা ভারত-সন্তানেরাও আজকাল একটু-আধটু করিয়া যাওয়া-আসা করিয়া থাকে।

অধিকন্তু রেল-কোম্পানীর প্রভাবে ভারতের বহু অপরিচিত অথচ সৌন্দর্য্যময় জনপদে কুলী-মজুর ও কেরানীদের আড্ডা হিসাবে অনেক পল্লী গড়িয়া উঠিয়াছে। এই সকল পল্লীর দিকেও ভারতীয় স্বাস্থ্যান্বেষীরা ক্রমে ক্রমে ঝুঁকিতেছে।

### ( ২ )

কিন্তু ভারতীয় নর-নারী স্বাধীন চেষ্টায় বর্ত্তমান যুগে কোনো স্বাস্থ্য-কর নগরনির্ম্মাণ বা উপনিবেশস্থাপনের দিকে দৃষ্টি দিতে অগ্রসর হয় নাই। আজকাল যুবক ভারত স্বাস্থ্যের

দিকে নজর দিতেছে। খোলা হাওয়ায় খেলা-ধূলা, দরিয়ায়-সাগরে সাঁতার কাটা, অটোমোবিলে, সাইকেলে অথবা পদব্রজে হাঁটিয়া শত শত মাইল যাওয়া ইত্যাদি সখ আমাদের জীবনে দেখা দিয়াছে।

ভারতীয় প্রাকৃতিক সৌন্দর্য্যকে নিত্য-নৈমিত্তিক জীবনের সহচর করিবার দিকে,—এবং স্বাস্থ্য-শক্তিকর সুযোগগুলাকে আটপৌরে খাওয়া-পরার আব-হাওয়ায় আনিয়া ফেলিবার দিকে,—আমাদের উৎসাহ ও অধ্যবসায় অল্পকালের ভিতরই প্রযুক্ত হইতে থাকিবে আশা করি। পল্লীসেবাই বলি আর প্রকৃতি-পূজাই বলি অথবা যৌবন-আন্দোলনই বলি,—সকলের সঙ্গেই, শারীরিক শক্তির পীঠস্থানস্বরূপ "কুরর্ট্"-গুলার ঘনিষ্ঠ যোগ আছে।

মান্ধাতার আমলের তীর্থক্ষেত্রগুলায় ভারত-সন্তান স্বাস্থ্য-ভোগও করিয়া থাকে। যুবক ভারতকে এখন স্বাস্থ্য-তীর্থের জন্যই কতকগুলা বিশিষ্ট কেন্দ্র গড়িয়া তুলিতে হইবে। বাপ-দাদারা যাহা করিয়া গিয়াছে একমাত্র তাহা লইয়া সন্তুষ্ট থাকা জীবনবত্তার লক্ষণ নয়। ভারতীয় নর-নারীকে বর্ত্তমান যুগের স্বধর্ম্ম-মাফিক্ই জীবনের সাড়া প্রকটিত করিতে অভ্যস্ত হইতে হইবে। তাহা হইলেই দুনিয়া বুঝিবে যে ভারতেও জীবন-স্রোত চলিতেছে।

## শিল্প-সাহিত্যে ভারত-প্রকৃতি

ভারতের ভিন্ন ভিন্ন জনপদ-সম্বন্ধে সচিত্র ভ্রমণবৃত্তান্ত আজ-

কাল ভারতীয় পত্রিকার একটা বিশেষ অঙ্গ। ছুটির সময়, কংগ্রেসের সময়, সাহিত্য-সম্মিলনের সময় উচ্চশিক্ষিত ভারতসন্তান বিপুল মহাদেশের নানা নগর-পল্লীর প্রাকৃতিক ও সামাজিক ধরণ-ধারণগুলা দখলে আনিতেছেন।

এই হিসাবে বলিব, যুবক ভারতে প্রকৃতি-পূজার সূত্রপাত হইয়াছে। এই-সঙ্গে একটা অভাব মনে পড়িতেছে। ভারতীয় চিত্র-শিল্পীরা এখনো কোনো ভারতীয় প্রাকৃতিক সৌন্দর্য্যকে নরনারীর চোখের সম্মুখে আনিয়া ধরিতে পারেন নাই। সুকুমার শিল্পের ওস্তাদগণের নিকট ভারতবাসী স্বদেশের সম্পদ্-বৈচিত্র্য-সম্বন্ধে জ্ঞানলাভ করিবার আশা রাখে। প্রাকৃতিক রসে ভরপূর কোনো উল্লেখ-যোগ্য ছবি একালের ভারতীয় চিত্রকরের কার্য্যাবলীর ভিতর দেখিয়াছি বলিয়া মনে হয় না।

ভারতের উপত্যকা, বন-মাঠ, পাহাড়, দরিয়া, হ্রদ, ঝরণা আর সাগর-কিনারাগুলাকে সাধারণ গৃহস্থের নিকট চিত্তা-কর্ষক করিয়া তুলিবার আর এক উপায় হইতেছে কবি ও ঔপন্যাসিকদের দৃশ্য-বর্ণনা। খাঁটি সৌন্দর্য্যময় আবেষ্টনের ভিতর বসিয়া তাহার খুঁটিনাটি সরসভাবে বিবৃত করিয়া যাইবার দায়িত্ব গদ্য ও পদ্য-সাহিত্যের নানা রচয়িতাদের ঘাড়ে রহিয়াছে।

তাঁহারা যদি নিজ নিজ কথাবস্তুগুলাকে প্রকৃতির রসে ভিজাইতে সমর্থ হন, তাহা হইলেই "প্রকৃতি-পূজা" নামক জিনিষটা সাধারণ্যে দাঁড়াইয়া যায়। এই দিকে নবীন ভারতের

সাহিত্য-রসিকেরা যাহা কিছু করিয়াছেন তাহার দাম অল্প। উপন্যাস বা কথা-সাহিত্যে এই রস কিছু কিছু পাওয়া যায়। কিন্তু ভারতের অপূর্ব্ব প্রাকৃতিক ঐশ্বর্য্য বাংলা বা হিন্দী সাহিত্যে প্রায় একরূপ অজানা রহিয়াছে। ভারতীয় সাহিত্য-স্রষ্টারা ভারতের কোন্ কোন্ জেলা, নগর, পাহাড়, দরিয়া বা পল্লীকে জনগণের নিকট প্রিয় করিয়া তুলিয়াছেন এই সূত্রে তাহার আলোচনা স্থরু করিলে সাহিত্য-সমালোচকেরা একটা নূতন চিন্তাক্ষেত্র পাইবেন।

## লুগানো হ্রদের আশে-পাশে

### ( ১ )

জাপানে দেখিয়াছি পুরুষ-নাপিতেরা কামায় স্ত্রীলোককে। ইতালিয়ান্-স্বইস্ মুল্লুকে পুরুষকে কামাইতেছে নাপিতানী। কাঠের জুতা পায়ে দিয়া স্ত্রীপুরুষেরা চলা-ফেরা করিতেছে। শীতকালে আঙুরের ক্ষেতে কাজ নাই। তবে ঘরের ভিতর বেতের চুপড়ী তৈয়ারী হইতেছে। পাহাড়ের আঁকা-বাঁকা পথে-পথে মাল-ঘাড়ে টেসিন্-নারীদের সঙ্গে প্রায়ই দেখা হয়। খানিকটা হিমালয়ের ভূটিয়া দৃশ্য মনে পড়ে।

টেসিনের পল্লীগুলা বড়ই বিচিত্র। একটা ঘরের ঘাড়ে আর একটা ঘর উঠিয়াছে। লোকার্ণোর নিকটবর্ত্তী ব্রিয়োনে গ্রামের অকথ্য দুর্গন্ধ স্বইট্সার্ল্যাণ্ডের কলঙ্ক। একজন শিক্ষয়িত্রী বলিতেছেন—"জার্ম্মাণ-স্বইট্সার্ল্যাণ্ডের পল্লীতে এরূপ নোংরা দৃশ্য দেখিতে পাইবেন না।"

লুগানো হ্রদের এক অঞ্চলে একদম জলের উপর হইতে গান্দ্রিয়া গ্রাম উঠিয়াছে। এক-একটা বাড়ীর ঘাড়ে আর একটা বাড়ী অবস্থিত। এই পল্লীটা চিত্র-শিল্পী ফোটোগ্রাফার-দের চোখে বড়ই সুন্দর। বাহ্য রূপের তরফ হইতে বাস্তবিক ঘরসমাবেশটা মনোরম বটে, কিন্তু ভিতরে প্রবেশ করিয়া দেখি, এখানে বসবাস অসম্ভব।

মোণ্টে ব্রে পাহাড় আর সাঁ সাল্‌ভ্বাতোরে পাহাড়, এই দুইটাই লুগানোর দুই অঞ্চলে জমকালো। দুইয়েই উঠিবার জন্য "ফুনিকোলেআর" আছে অর্থাৎ রেলপথ উঠিয়াছে প্রায় সোজা খাড়া। হাঁটিয়া উঠিতে লাগে তিন-চার ঘণ্টা। পায়-দলেই মোণ্টে ব্রে দেখিয়া আসা গেল। পথে পড়িল রাখাল বালক। তাহারা ধেনু চরাইতেছে না, চরাইতেছে ছাগলের পাল।

( ২ )

টেসিনের পল্লীগির্জ্জাগুলা গড়নে বিশেষত্ব-পূর্ণ। লোকার্নোর "মাদোনা দেল সাতো" সুইস্-সমাজে অতি প্রসিদ্ধ। ইয়োরোপের বাস্তু-রসিক এবং চিত্রশিল্পীরা এই মন্দিরের তারিফ করিয়া থাকেন।

গির্জ্জাহীন পল্লী এক প্রকার নাই বলিলেই চলে। গির্জ্জার মোহন্ত,—পল্লীর কিষাণ, রাজমিস্ত্রী, মুচিও গোয়ালাদের উপর একচ্ছত্র শাসন-ভোগ করেন। ক্যাথলিক নরনারীর চিন্তায়

পুরুত্‌ ঠাকুর সাক্ষাৎ দেবতা বিশেষ। বার মাসে তের পার্ব্বণের ব্যবস্থা তাহাদের আধ্যাত্মিকতার মামুলি কথা।

লুগানো হ্রদের এক কিনারায় মোর্কোতে শহর বা পল্লী। কাষ্টাঞোলা হইতে ষ্টীমারে চড়িয়া পল্লীটা দেখিয়া আসা টুরিষ্ট মাত্রের সখ। মন্দিরটা উল্লেখযোগ্য। লুগানো শহরের ভিতর নানা সম্প্রদায়ের বিভিন্ন গির্জ্জা ত আছেই। অধিকন্তু টেসিনের খাঁটি স্বদেশী অর্থাৎ ইতালীয় গির্জ্জাও চোখে পড়ে।

মন্দিরগুলার ভিতরে ইতালীয় চিত্রকরদের আঁকা ছবি আছে, বলাই বাহুল্য। লুইনির আঁকা "মা মেরী" শিল্পীদের মহলে সুপরিচিত। "হোটেল হেলহ্বেট্‌সিয়া"তে ঘরে বসিয়াই কাষ্টাঞোলার গির্জ্জাটা চৌপর দিন-রাত দেখিতেছি। রবিবার সকালে আর দুপুরবেলা খাওয়া- দাওয়ার পর ঘণ্টা-ধ্বনি কানে প্রবেশ করে। আর রাস্তায় দেখি মন্দিরযাত্রী পল্লীবাসীদের মিছিল। ধর্ম্মের আওতা ক্যাথলিক-মহলে বেশী কি হিন্দুমহলে বেশী ভাবিয়া-চিন্তিয়া বিচার করিবার বিষয়।

## সুইস নরনারীর ধরণ-ধারণ

### ( ১ )

"ফিও" ( ফুল ), "ফিও" বলিয়া এক পাঁচ ছয় বৎসরের ইতালীয় বালিকা প্রায়ই আসে, বেগুনী ফুল বেচিতে। তাহার ভাই যায় ইস্কুলে, আর বাপ কাজ করে সড়কে রাজমিস্ত্রীর। হোটেলের অনতিদূরেই পাহাড়ের গায়ে উহাদের বাড়ী।

একদিন তাহার মার সঙ্গে সুখদুঃখের কথা হইল। শুনিলাম, "হোটেলওয়ালা আমাদিগকে আপদে বিপদে সাহায্য করেন। তাঁহার ছেলে-মেয়ের জামা-কাপড় পুরানো হইয়া গেলে আমার শিশুরা সেই সব পায়।" দেখিতেছি, পাড়া-পড়্‌শীদিগকে মনে রাখা ভারতীয় পল্লী-পঞ্চায়তেরই একচেটিয়া সদ্‌গুণ নয়।

এক ব্যবসায়ী তাহার স্ত্রীকে বায়ুপরিবর্ত্তনের জন্য হোটেলে রাখিয়া কর্ম্মক্ষেত্রে ফিরিয়া গেল। স্ত্রী, স্বামী ছাড়িয়া একলা থাকিতে রাজি নয়। কান্নাকাটী চলিতেছে দিনরাত। লুগানো হইতে বাজেল পর্য্যন্ত টেলিফোনে কথাবার্ত্তা হয় প্রতিদিন। ছেলেপুলেদেরকে ফেলিয়া দূরদেশে নিজ স্বাস্থ্যসুখ ভোগ করা এই সুইস্ নারীর চিন্তায় বিলাস ও পাপবিশেষ। ভারতীয় নারীদের ভিতর যাঁহারা অতি সতী তাঁহারা এই সুইস্-ব্যবসা-দারের পত্নীকে হারাইতে পারিবেন কি ?

আমাদের দেশে যেমন সীতা, সাবিত্রী ইত্যাদি পতিব্রতার "কাহিনী" আছে, সেই ধরণের "কাহিনী" ইয়োরোপের সাহিত্যে গণ্ডা-গণ্ডা শুনিতেছি। জার্ম্মাণ নরনারীরা সেই সকল আদর্শ সম্মুখে রাখিয়াই জীবন গড়িয়া তুলিতে শিখে।

( ২ )

শীতকালে সূর্য্যের রোদ খাওয়া ইয়োরোপীয় নগর-জীবনে এক প্রকার অসম্ভব। যে সকল ঘরে রোদ আসে তাহার



লুইনির আঁকা "মা মারী"—লুগানোর গির্জ্জায়

ভাড়া অত্যধিক। জার্ম্মাণিতে যতদিন ছিলাম ততদিন প্রায় কোনো ঘরে রোদ চাখি নাই। কাজেই কাষ্টাঞ্জোলার "হেল্‌হ্বেট্‌সিয়া"য় ডিসেম্বর-জানুয়ারিতেও সাত আট ঘণ্টা রোদে পোড়া হইয়া ভাবিতেছি, মানুষের জীবনে সূর্য্যেরও দাম আছে।

এক মুচি এই হোটেলে অতিথি। তিনি বলিতেছেন :—"আমি যখন ব্যবসা স্থুরু করি, তখন হাতে একটা আধ্‌লাও ছিল না। এখন আমি বাড়ী করিয়াছি, গাড়ী করিয়াছি, বাগান করিয়াছি, নিজ কর্ম্মশালায় কয়েকজন চাকরও বাহাল করিয়াছি। বৎসরে একবার করিয়া ছুটি ভোগ করিবার জন্য দূর দেশেও গিয়া থাকি! স্ত্রীকে সঙ্গে আনিতে পারি নাই। দুইজনেই একসঙ্গে বাহিরে থাকিলে সংসার ও ব্যবসা চালানো অসম্ভব। কিন্তু আমি ফিরিয়া গিয়াই স্ত্রীকেও কোনো কুরর্টে পাঠাইয়া দিব।"

সপরিবারে ছুটি ভোগ করিতে আসিয়াছেন এক রুটিওয়ালা। তাঁহাদের ছেলেমেয়েরা দেশ-বিদেশের ডাক-টিকেট সংগ্রহে মাতিয়াছে। ডাকটিকেট সংগ্রহ করা ইয়োরোপের সর্ব্বত্রই একটা বাতিক, খেলা এবং ব্যবসা।

( ৩ )

জুরিখের নিকটবর্ত্তী ওবার্লিকন পল্লীর এক বড় অটোমোবিল ফ্যাক্‌টারিতে প্রায় এক হাজার মজুর খাটে। ফ্যাক্‌টারির পরিচালক-এঞ্জিনিয়ার বলিতেছেন :—"স্যুইট্‌সার্ল্যাণ্ডে জিনিষ-

পত্রের দর বাড়িয়াছে। কাজেই মজুরেরা বেশী বেতন চায়। ফ্যাক্‌টারির মালিকেরা বেতন বাড়াইতে অরাজি ছিল। অধিকন্তু তাহারা মজুরদিগকে পুরানো বেতনেই রোজ আট ঘণ্টার ঠাঁইয়ে নয় ঘণ্টা কাজ করাইতে সচেষ্ট ছিল। আমি মজুরদের স্বপক্ষে মনিবদের বিপক্ষে রায় দিয়াছি।”

এঞ্জিনিয়ারের স্ত্রী পূর্ব্বে ছিলেন ইস্কুল-মাষ্টার। যৌবনে শিক্ষয়িত্রী, সম্প্রতি গিন্নী,—এই ধরণের নারী অনেককে দেখিতেছি। একজন জজসাহেবের স্ত্রী বলিতেছেন :—“আমি এখনো মাষ্টারি করিতেছি। আমার স্বামীর যদিও টাকার অভাব নাই, তবুও আমি ভাবিতেছি যে, আর দু-এক বৎসর কাজ করিলেই পুরা হারে সরকারী পেন্‌শ্যন্‌ পাইব। কিন্তু কাজে ইস্তফা দিলে পেন্‌শ্যন্‌টা সবই মাঠে মারা যাইবে।”

ধর্ম্মশিক্ষা লইয়া সুইট্‌সার্ল্যাণ্ডের পাঠশালায় লড়াই চলিতেছে। ক্যাথলিক পরিবারেরা তাহাদের সন্তান-সন্ততিকে সরকারী-ইস্কুলের “নীতি” শিক্ষার ক্লাস হইতে বাঁচাইতে চায়। এক ক্যাথলিক ইস্কুলমাষ্টার বলিলেন :—“নীতিশিক্ষার ওজর করিয়া প্রটেষ্টাণ্ট্‌ শিক্ষক-শিক্ষয়িত্রীরা আমাদের ছেলেমেয়েকে অধর্ম্ম শিখাইতেছে।” এক প্রটেষ্টাণ্ট্‌ নারী বলিলেন :—“ক্যাথলিকরা এমনই গোঁড়া ও পরমত-বিদ্বেষী যে, তাঁহাদের চিন্তাধারা হইতে সামান্য মাত্র প্রভেদ ঘটিলেই সব কিছুই অধর্ম্ম বা দুর্নীতি!”

( ৪ )

আশী বছরের এক বুড়ী পাহাড়ের গৌরব প্রচার করিতে-ছেন। সঙ্গে আছে এক পুত্র ও এক কন্যা। প্রত্যেকেই কয়েক ছেলের জনক-জননী। উহারা আপেন্‌ৎসেল কাণ্টনের লোক। বুড়ী পূর্ব্বে কখনো টেসিন্‌ ক্যাণ্টন দেখেন নাই।

বৃদ্ধা আপেন্‌ৎসেলের উপভাষায় গান শুনাইয়া বলিতেছেন—"এই ধরণের সুন্দর ভাষা সুইট্‌সার্ল্যাণ্ডের অন্য কোনও কাণ্টনে শুনিতে পাইবেন না।" তাঁহার মুখে অন্যান্য কাণ্টনের জার্ম্মাণ ভাষা ও উচ্চারণের ঠাট্টা শুনা গেল অনেক প্রকার।

"হেল্‌ভেটসিয়া" সুইট্‌সার্ল্যাণ্ড দেশেরই অন্যতম নাম। এই নাম শুনিয়া হোটেলটায় সুইস্‌-মুল্লুকের সকল কাণ্টন্‌ হইতে অতিথি আসে। বর্ত্তমানে আপেন্‌ৎসেলের আত্মম্ভরিত্ব শুনিবামাত্র বুড়ীর চারিদিকে লোক জমিয়া গেল। কাণ্টনে কাণ্টনে লড়াই দেখিলাম খানিকক্ষণ ধরিয়া। বুড়ী নাছোড়বান্দা।

ৎস্যুগ শহরের এক কিণ্ডারগার্টেন-ইস্কুলের শিক্ষয়িত্রী বলিতেছেন:—"এতদিন আমরা ছেলেপুলেদিগকে আজগুবি গল্প শিখাইতাম। রাক্ষস-খোক্কসের কাহিনী, ভূত-পেত্নীর কাহিনী, অদ্ভুত জানোয়ারের মিথ্যায় ভরা গল্প, এই সবই ছিল ছেলে-ভুলানো ছড়া। এই সকলের বিরুদ্ধে আমরা আজকাল উঠিয়া পড়িয়া লাগিয়াছি। শিশুদের চিত্তে ভয় প্রবেশ করানো কোনো মতেই মঙ্গলজনক নয়। অধিকন্তু যতদূর

সম্ভব প্রত্যেক গল্পেই বৈজ্ঞানিক এবং ঐতিহাসিক সত্য প্রচার করার দিকে লক্ষ্য রাখা উচিত।"

## বসন্তোৎসব

বসন্তের সঙ্গে সঙ্গে লুগানো, কাষ্টাঞোলা, পারাদিসো ইত্যাদি সকল কেন্দ্রই লোকে লোকারণ্য। বহুসংখ্যক জার্ম্মান্ নর-নারী স্যুইট্সার্ল্যাণ্ডের সকল কুরর্টেই অতিথি। স্যুইস্রা বলিতেছে :—"স্যুইট্সার্ল্যাণ্ডের বড় বড় প্রাসাদ-তুল্য হোটেলে আসিয়া বিলাস ভোগ করিবার ক্ষমতা দেখিতেছি হাজার হাজার জার্ম্মানের। অথচ ইহারা স্বদেশের দুঃস্থ নরনারীদের জন্য স্যুইস্ মুল্লুক হইতে ভিক্ষা সংগ্রহ করিতে লজ্জা বোধ করে না!" এই মর্ম্মে লেখা পড়িতেছি ও "বুণ্ড্" (ব্যর্ণ), "নাট্-সিওনাল ৎসাইটুঙ" (বাজেল), "জুর্নাল্ দ' জেনেহ্ব" এবং "নয়ে ৎস্যিরখার ৎসাইটুঙ" কাগজে। জার্ম্মানির পররাষ্ট্রসচিব ষ্ট্রেজেমানও লুগানোতে স্বাস্থ্যান্বেষী।

লোকার্নোয় "কামেলিয়েন্" ফুলের মেলা হইল। এই রূপেই টেসিনে বসন্তোৎসব সুরু হয়। মার্চ্চ্-এপ্রিল মাস অবশ্য জার্ম্মানিতে এবং উত্তর স্যুইট্সার্ল্যাণ্ডেও বেশ শীতকালই বটে। কিন্তু দক্ষিণ স্যুইট্সার্ল্যাণ্ড, ইতালী, দক্ষিণ ফ্রান্স, দক্ষিণ টিরোল ইত্যাদি জনপদে এখন সবুজের এবং রংবেরঙের ফুলের আওতা। ঘরে বসিয়াই ফুলের গন্ধ শুঁকিতেছি। তাহা ছাড়া চাঁদের আলো, রোদের ঝাঁজ আর নীল হ্রদের হাওয়া ত আছেই।

## ৎসিথ্যার যন্ত্রে য়োড্‌ল্‌ গান

( ১ )

নৈশ ভোজনের সময় সপ্তাহে দুইতিনবার করিয়া ভিন্ন ভিন্ন গায়কের দল আসিয়া গান গাহিয়া পয়সা রোজ্‌গার করিতেছে। ইতালিয়ান্‌, রুশ, জার্ম্মান্‌, ফরাসী, সকল প্রকার ওস্তাদের গানই শুনা যাইতেছে। কাষ্টাগ্রোলার এক অন্ধ যুবা হ্ব্যার্দি, রাখ্‌মানিনফ্‌, গোদার্‌ ইত্যাদির তৈয়ারী গৎ পিয়ানোয় বাজাইলেন।

"য়োড্‌ল্‌"-নামক সুর বা রাগিণী আল্পস্‌পাহাড়ের খাস আবিষ্কার। টিরোলে, বাহ্বেরিয়ায়, সুইট্‌সার্ল্যাণ্ডের সর্ব্বত্র পাহাড়ের "তাল" বা উপত্যকাগুলা এই সঙ্গীত-ধ্বনিতে মুখরিত হয়। ভিন্ন-ভিন্ন তালের পোষাকও বিভিন্ন। উপভাষা এবং উচ্চারণ ত বিভিন্ন বটেই।

এই সঙ্গীতের প্রধান যন্ত্র হইতেছে "ৎসিথ্যার"। ত্রিশ-চল্লিশটা তারে এই যন্ত্র তৈয়ারী। যন্ত্রটা কাঠের পাতবিশেষ। টেবিলে শোয়াইয়া অথবা কোলে রাখিয়া দুই হাতের আঙ্গুলে বাজাইতে হয়।

( ২ )

ব্যার্ন্‌ অঞ্চলের এক চাষী সপত্নীক য়োড্‌ল্‌ গাহিয়া গেল। লুৎসার্ন্‌ তালের য়োড্‌লও শুনিলাম। বসন্তের গান, হ্রদের গান, বরফের গান, গরুবাছুরের গান, ছাগলের গান, গোয়ালা-গোয়ালিনীর গান,—এই সবই য়োড্‌লের "মুদ্দা"।

প্রকৃতি এই সকল গানের কথাবস্তু মাত্র নয়। সঙ্গীতের সুরগুলা সবই প্রকৃতির বিভিন্ন ধ্বনি বিশেষ। এক গানে বুঝিলাম,—সন্ধ্যার সময়ে রাখালেরা মাঠ হইতে গরুর পাল বা ছাগলের পাল ঘরে ফিরাইতেছে। কিন্তু যে ব্যক্তি ভাষা বুঝিবে না, সেও আওয়াজের লহরেই বুঝিবে যে, গরুগুলা হাঁটিতেছে, গোয়ালা-গোয়ালিনীরা গরুগুলাকে ডাকিতেছে, ইত্যাদি। গোধূলির আব্‌-হাওয়ায় যা-কিছু কল্পনা করা সম্ভব সবই য়োড্‌লের সুরে পাইতেছি। ইহাও প্রকৃতি-পূজা সন্দেহ নাই।

য়োড্‌লের রাগিণীতে প্রতিধ্বনির ঠাঁই অনেক। পাহাড়ীরা খোলা মাঠে আকাশ ফাটাইয়া গাহিতে অভ্যস্ত। কাজেই হ্রদের, পর্ব্বতের, বনের এক তাল হইতে অপর তালে ধ্বনিগুলা লাফালাফি করিয়া থাকে। সেই লাফালাফিটা সুরের রূপে ধরিতে পারা যায়।

## পাশ্চাত্য সঙ্গীতে প্রকৃতি-পূজা

পাশ্চাত্য সঙ্গীতের সুর-রচয়িতারা নিজ-নিজ সৃষ্টির ভিতর প্রকৃতির বহু ধ্বনি ধরিয়া রাখিয়াছেন। কি শীত, কি গ্রীষ্ম, কি ঝোরা, কি দরিয়া, কি নিশীথ, কি মধ্যাহ্ন, কি কীট-পতঙ্গ, কি বিহঙ্গকূল, দুনিয়ার আবহাওয়ায় যাহা কিছু দেখা যায়, শুনা যায়, সবই পাশ্চাত্য "কম্পোজার"দের অপূর্ব্ব রাগ-রাগিণীর ভিতর পাকড়াও করিতে পারি।

ভৈরবী সকাল বেলার গান, আর পূরবী সন্ধ্যার গান,—এই ধরণের প্রভেদ করিতে ভারত-সন্তান অভ্যস্ত। এই সকল প্রভেদের জোরেই ভারতবাসী লম্বা গলা করিয়া প্রচার করিতে-ছেন,—"ভারতীয় সঙ্গীতশিল্পে প্রকৃতির সঙ্গে মানবের এক আধ্যাত্মিক সংযোগ আছে। বিশ্বের নাড়ীর সঙ্গে মানবাত্মার এই যে যোগাযোগ তাহা ভারতেরই একচেটিয়া বস্তু!" ইত্যাদি।

ভারতবাসীরা আল্পস্ পাহাড়ের য়োড্‌ল শুনুন। তাহা হইলে তাঁহারা বলিবেন ঃ—"দেখিতেছি খ্রীষ্টান্ চাষী-গোয়ালা নরনারীরাও প্রকৃতিনিষ্ঠ এবং আধ্যাত্মিকও বটে।"

তাহার পর ইয়োরামেরিকার শহুরো ওস্তাদদের "সিম্‌ফনি," "ওহ্বার্‌টিয়োর্," "সোনাটা," "গাহ্বট্," "রোন্দো" ইত্যাদি রাগরাগিণীতে প্রবেশ করিবার ক্ষমতা যেদিন হইবে সেদিন ভারতীয় আধ্যাত্মিকতার "পাঁড়" প্রচারকেরা বলিতে সুরু করিবেন ঃ—"ভারতীয় শিল্পীদের সৃষ্টি, ভারতবাসীর প্রকৃতি-নিষ্ঠা সবই নেহাৎ ছেলেখেলা।" কথাটা শুনিবামাত্রই হয়ত আমাদের অনেকের বুক ফাটিয়া যাইবে। কিন্তু কি করা যায়? জগৎ বাড়িয়াছে। ভরত আর তানসেনই দুনিয়ার শেষ পীর নন।

## ইষ্টার, ১৯২৪

এবার ইষ্টারের ছুটিতে সুইস্ রেলে দুর্ঘটনা ঘটিল। লুগানোর নিকটেই টেসিনের বড় শহর বেলিনৎসোনা। এই

খানে দুই ডাকগাড়ীতে রাত্রিকালে সংঘর্ষের ফলে বহু লোক মারা পড়িল ( ২১ এপ্রিল ১৯২৪ )।

মারা পড়িবার মধ্যে জার্ম্মান্ টুরিষ্ট্‌দের সংখ্যাই বেশী। "ড্যয়েচ্-নাটসিওনাল" দলের প্রধান কর্ত্তা হেল্‌ফেরিখ তাঁহাদের অন্যতম। হেলফেরিখের মৃত্যু জার্ম্মান্ সমাজের দুর্ভাগ্য! ইনি ছিলেন ফ্রান্সের যম এবং ইংলণ্ডের মুগুর। যুবক জার্ম্মানি হেল্‌ফেরিখ্‌কে হিট্‌লার্ এবং লুডেন্‌ডোর্ফের মতনই পূজা করিত। মন্ত্রী কুনোর আমলে রুর্ জনপদ লইয়া জার্ম্মানিতে যে "সত্যাগ্রহে"র লড়াই চলিতেছিল তাহার আধ্যাত্মিক সেনাপতিই ছিলেন হেলফেরিখ। জার্ম্মান্‌রা সুইস্ রেল-কোম্পানীকে যারপর নাই গালাগালি করিতেছে।

# পরিশিষ্ট

## সুইস্ স্বরাজের সূত্রপাত *

( ১ )

ব্রতবদ্ধ পুরুষ-নারী
সুইট্‌সাল্যাণ্ডের তিন জেলার,—
অষ্ট্রিয়ার ঐ জমিদারের
সইবে নাক' একতিয়ার !
পাহাড় কোলে লুসার্ণ হ্রদ,
এক পারে তার শুইটস্ জেলা,
অপর পারে উন্‌টারভাল্ডেন
আর উরি দেশের গিরিমালা।

( ২ )

রাত্রিকালে চন্দ্রালোকে
হ্রদের বারি সমুজ্জ্বল,
শ্বেত বরফের দরিয়া সবও
জ্যোৎস্নায় করে ঝলমল।

---

* জার্ম্মাণ নাট্যকার শিলার প্রণীত "হ্বিলহেল্ম্ টেল" নামক নাটকের কথাবস্তু লইয়া এই কবিতা রচিত হইয়াছে। শ্রীযুক্ত হেমেন্দ্রবিজয় সেন কবিরত্ন স্থানে স্থানে ছন্দের উন্নতি সাধন করিয়াছেন। আনন্দ বাজার পত্রিকার পূজা-সংখ্যায় ( ১৩৩৫ ) এই রচনা প্রথম প্রকাশিত হয়।

উরি জেলায় রুটলি নামে
জঙ্গল-ঘেরা মাঠের মাঝ
সুইস্ স্বরাজের সূত্রপাতে
গুপ্ত বৈঠক্ বস্‌ল আজ।

( ৩ )

আগুন ঘিরে বসেছে চাষী,
শিকারী জেলে পুরোহিত,
যুবায় বুড়ায় তেত্রিশ জন
গড়্‌তে স্বাধীনতার ভিৎ।
শুইটস্-বাসী ষ্টাউফাখার
( নামজাদা সে সব জেলায়,
নির্য্যাতিতের মিত্র সদা )
বুঝায় সোজা বক্তৃতায় ঃ—

( ৪ )

"হাজার বছর পূর্ব্ব পুরুষ
নোয়ায়নিক' তাদের শির,
বাদশা, রাজা, জমিদারের
ধার ধারেনি সুইস্ বীর।
তারা সাফ্ করেছে বন জঙ্গল
হটিয়ে ভল্লুকের পাল,
দেশ করেছে সুশ্রী চষে',
পথ করেছে বুজিয়ে খাল।

( ৫ )

"বরফ-ঢাকা আল্পস্‌ 'পরে
ছবির মতন কাঠের ঘর,
লেবু আপেল গাছের ফাঁকে
তারা যেমন আকাশ 'পর।
আমরা বটে মালিক জমির
সুইট্‌সার্ল্যাণ্ডের সকল গাঁয় ;
স্বাধীন গতিবিধি মোদের
স্থির রয়েছে কালের গায়।

( ৬ )

"সুইস্‌ গৃহস্থের গলায় শেকল,
জাতির বুকে কেল্লা তা'র—
বাঁধছে কসে' গড়ছে সুখে
অষ্ট্রিয়ার ঐ জমিদার !"
উণ্টারভাল্‌ডেনের এক যুবা
উঠল মেল্‌কৃথন উত্তেজিত,
প্রতিহিংসায় আগুন-মূর্ত্তি,
পিতৃশোকে জর্জ্জরিত।

( ৭ )

সভার মাঝে চেঁচিয়ে বলে,—
"শোন অষ্ট্রিয়ার অত্যাচার,

কর্ম্মচারীর জবরদস্তি
স্বজাতীয়ের হাহাকার।
জমিজমা নিচ্ছে লুটে,
রুক্‌ছে ক্ষেতে লাঙ্গল-টানা,
ইজ্জতে হাত দিচ্ছে সতীর,
চোখ করেছে পিতার কানা।

( ৮ )

"জানোয়ারও সয়না নরের
যথেচ্ছ সব ব্যবহার,
তোমরা সবাই জান নিজে
স্বভাব গাভী-ছাগ-ভেড়ার।
নিরীহ ত হরিণ বটে,
দাঁড়ায় তবু সেও রুকে,
মরবার আগে সাহস ভরে
শিঙের গুঁতা মারে বুকে।

( ৯ )

"বলদ খাটে চাষীর হালে,
নরের দাস নাই এমন আর,
বিরক্ত কেউ করলে তারে
উগ্রমূর্ত্তি তখন তার।
ধাক্কা দিয়ে শ্যাময় ছাগল
শিকারীরে ফেলে ছুঁড়ে,

উঁচু হ'তে অতল খাদে—
জানেনা কে আল্পস্ জুড়ে ?

( ১০ )

"অষ্ট্রিয়ার ঘোড়-সওয়ার দেখে'
পাহাড়ী মোরা ভয় কি পাই ?
ঝোরার তাণ্ডব জীবন-ভরা,
বজ্র-বিদ্যুৎ মোদের ভাই !
প্রলয়-হুঙ্কার বাজায় কানে
তুষার-গাঙে ঝড়ের ডাক্ ;
তুফান-পাগল হ্রদ-বুকেও
মোদের মাঝি দেয় গো হাঁক।

( ১১ )

"মানুষের হাত কেল্লা গড়ে,
মানুষের হাতই ভাঙ্‌বে তারে ;
অষ্ট্রিয়ার শির চূর্ণ হবে
চাষীর মুল্লুক্ আল্পস্ 'পরে।"
তলোয়ারের ঝন্‌ঝনানি
সভাদের মত জানায় স্থির,
কেন্দ্র হ'তে ঐ বৈঠকের
সরে' এল যুবক বীর।

( ১২ )

উরি জেলার মোড়ল ফ্যিষ্ট্‌

দাঁড়াল গিয়ে সবার মাঝে,

টেল শিকারীর শ্বশুর সেজন,

জানে তারে সব সমাজে।

যুবার সুরে সুর মিলায়ে

জানায় বুড়া গভীর রবে ;

"যদিও অসাধ্য-সাধন,

অষ্ট্রিয়ারে হঠাতে হবে।

( ১৩ )

"পাড়ায় পাড়ায় চর পাঠিয়ে

মত এনেছি নরনারীর,

জান্‌ দিয়ে চায় রাখতে সবাই

স্বাধীন জাবন পাহাড়ীর।

দুনিয়ার লোক বুঝবে তাতে

আল্পস্‌ পাহাড় নিত্যকাল,

স্বাধীনতার সিদ্ধ পীঠ সে,

দুনিয়া নিলেও গোলামী চাল।

( ১৪ )

"কি সর্ব্বনাশ দেখবে সুইস্‌

জাতির ধর্ম্ম পরিবার,

অষ্ট্রিয়া যদি পাহাড় 'পরে
কানুন কায়েম করে তার।
অষ্ট্রিয়ার ঐ সমতলে
সেথায় নদী শুয়ে গড়ায়,
আমরা দেখি আসছে নেমে
জলের তোড় সে পাগলা-ঝোরায়।

( ১৫ )

"আটঘাট-বাঁধা সমাজ সেথা,
নিয়মের দাস হাসি-কাসি,
জটিল তাদের রাষ্ট্র আইন
পুঁথি-মাফিক্ কান্না হাসি।
নিত্য নূতন হুকুম দেখ
সভ্য ভব্য সহরের,
আশমান মাঠ হলেও খোলা
রুদ্ধ দ্বার সে হৃদয়ের।

( ১৬ )

"উঠতে বসতে কানুন সেথা
নাচ-গানে প্রাণ পায়না ছাড়া,
মনিবের হুকুম তামিল মাত্র—
চাষ, শিকার ও মাছধরা।
আবাদ মহল বাগ বাগিচা
নদ নদী হ্রদ দরিয়া খাল,

সবার মালিক বাদশা রাজা,
জন-সাধারণ মজুর পাল।

( ১৭ )

"পাহাড়ে মোদের নাইক' খাজনা,
নিষ্কর সব ভূমি জল,
ইচ্ছা-সুখে নাচি কুঁদি,
জীবন-গতি কি সরল!
টুক্‌টুকে লাল আল্পস্‌-রোজ
পাহাড়ী ঝোপে আগুন জ্বালে,
শুভ্র ক্ষুদ্র লিলি কুসুম
উপত্যকায় গন্ধ ঢালে।

( ১৮ )

"আশমান-বরণ ফরগেট-মি-নট্‌
ভুলোনা মোরে শিখিয়ে যায়,
দলে ভরা গোলাপ সম
যুবতী পূর্ণ সুষমায়।
( মোরা ) মানব-প্রাণের ধর্ম্ম শিখি
শীত-গ্রীষ্মে প্রকৃতির,
আইনের বাঁধা-বাঁধির ভিতর
বাপ-দাদার কাজ নয় স্থির।

( ১৯ )

"নূতনেরে দেয় না স্থান
পাড়াগাঁয়ে পুরাতন,
পূর্ব্ব পুরুষ রেখেছে বেছে
যাহা নিত্য সনাতন।
একই পাহাড় দেখেছে তারা,
একই বরফ, একই মেঘ,
চিত্ত তাদের রেখেছে ভরে'
একই স্বাধীন বায়ুর বেগ।

( ২০ )

"আত্মা তাদের জুড়েনি কোন
পুরোহিতের মন্ত্র-পাঠ ;
তাদের হৃদয়-গাঁথার কালে
লোকারণ্য হয়নি মাঠ।
আশ্‌মান ধরাতলের মাঝে
পেয়েছে তারা অবাধ ঠাঁই,
জলরাশি গান গেয়েছে
পবন বাজিয়েছে সানাই।

( ২১ )

"ঊর্দ্ধে সাক্ষী তারার মালা
হৃদয়ের আগুন নিম্নে তার,

জীবন-গৃহের ভিত-প্রতিষ্ঠায়
নাই প্রয়োজন প্রসূণ-হার।
স্ত্রী-পুত্রকে বাস্‌তো ভালো
চিন্তা করতে অরির নাশ;
হিংসায় ছিল স্বভাব ভরা
ভালবাসার যদিও দাস।

( ২২ )

"তাজা সব প্রবৃত্তি মোদের,
লজ্জা নাইক' পশুত্বের,
পরাণ ঢালি পাগলসম
হানি হ'লে ইজ্জতের।
চরম সুরের জীবন রাখি,
আত্মসম্মান বুঝি ঠিক,
স্বার্থে কেহ হাত লাগালে
জ্ঞান থাকে না দিক্‌বিদিক্‌।

( ২৩ )

"আগা পাছা দেখিনাক'
ভবিষ্যতের ভাবনা নাই,
বর্ত্তমান কর্ত্তব্য করি
চির-যৌবনের সঙ্গী তাই।"
বুড়ার কথা থাম্‌লে পরে
বল্‌ল প্রৌঢ় এক জেলে,—

"কাজের ফিকির ঠাওরাবে কে
ভিল্‌হেলম্‌ টেল্‌কে ফেলে ?

( ২৪ )

ভিল্‌হেল্‌ম্‌ টেল্‌কে মানে
শিকারী-ভরা পাহাড় তিন,
বৈঠকে সে নাই উপস্থিত
অচল মোদের বুদ্ধি দীন।"
ষ্টাউফাখার বল্‌ল তখন—
"টেল দিয়েছে আমায় কথা,
চায় না বসতে বৈঠকে সে,
দেবে সবার আগে মাথা।"

( ২৫ )

টেলের কথা শুন্‌ল সবাই,—
"বোলচালে নাই আমার গলা ;
ভিল্‌হেল্‌ম্‌কে সামনে পাবে
তীর-ধনুকের যখন পালা।"
বলতে লাগল সবাই সভার,—
"অষ্ট্রিয়ার বুকে বিঁধবে শেল,
দলে যখন যোগ দিয়েছে
তীরন্দাজ ভিল্‌হেল্‌ন্‌ টেল্‌।"

সমাপ্ত